যায় এর প্রমাণও পাওয়া যায় কবিতার পরবর্তী স্তবকে। শিক্ষাদানের মাধ্যমের উপরই নির্ভর করে এর প্রসারতা। কবি নিজেই বলেছেন–

"আমি আমার বাবার পথে হেঁটেছি, ছোটবেলায় কত কবিতা, গল্প পড়ে শোনাতেন। বাবা যা বলেছেন ঠিক তাই করেছি বলেই আজ ভালো আছি। 'শিক্ষা বিস্তার' কবিতাটিতে যেমন নিজের কথা বলেছি তেমনি বর্তমান প্রজন্মের কথা বলতে গিয়ে কোথায় যেন বুকে চিনচিন ব্যথা অনুভব করেছি। কারণ আজকের দিনে হাতের কলম সরে গিয়ে বোমা উঠতে এক মুহূর্ত সময় নষ্ট হয় না।" [২]

একজন কবি তো সত্যের তপস্যায় রত থাকেন, তাই নিজের শিক্ষাজীবনের দিকে ফিরে তাকাতে গিয়ে বর্তমান শিক্ষার রূপও যে কত ক্ষয়িষ্ণু হয়ে পড়েছে তা সুস্পষ্ট করেছেন।

১৯৫৬ সালে মাধ্যমিক উত্তীর্ণ হয়ে তিনি শিলচর গুরুচরণ কলেজে আইএ-তে ভর্তি হন। এই কলেজে বন্ধু হিসেবে পেয়েছিলেন স্বনামধন্য কবি শক্তিপদ ব্রহ্মচারীকে। ১৯৫৮ সালে গুরুচরণ কলেজ থেকেই আইএ এবং ১৯৬১ সালে অর্থনীতিতে অনার্সসহ বিএ পাশ করেন। স্নাতকোত্তর ডিগ্রি লাভের জন্য সে বছরই কলকাতা বিশ্ববিদ্যালয়ে ভর্তি হন এবং ১৯৬৩ সালে সাফল্যের সঙ্গে উত্তীর্ণ হন। সেসময় বেকারদের এতটা হন্যে হয়ে ঘুরতে হত না। ১৯৬৩ সালেই ব্রজেন্দ্রকুমার সিংহ হাইলাকান্দির এস এস কলেজে অধ্যাপনার কাজে যোগদান করেন। সুদীর্ঘ তিনদশক অধ্যাপনা করে তিনি ১৯৯৯ সালে কর্মজীবন থেকে অবসর গ্রহণ করেন। সাময়িক অবসর পেলেও কবির কর্মব্যস্ততা কমে নি, লেখার জগতে ডুবে থেকে অনাবিল আনন্দের সম্ভার তুলে দিচ্ছেন পাঠকের হাতে। বাংলার পাশাপাশি বিষ্ণুপ্রিয়া মণিপুরি ভাষায়ও অনেক কবিতা, প্রবন্ধ ইত্যাদি রচনা করেছেন।

২.

ব্রজেন্দ্রকুমার সিংহের জীবনের প্রথম ভালোবাসা রবীন্দ্রনাথ ঠাকুর, দ্বিতীয় ভালোবাসা কবিতা। কবিতা রচনার প্রতি তিনি কবে আকৃষ্ট হয়েছেন জানেন না, হয়তো তার অজান্তেই এক নিবিড় অনুভূতি নীরবে কবিহৃদয়ে লালিত হচ্ছিল, যা পরবর্তীতে বর্ণ ও শব্দের আশ্রয়ে কবিতার মধ্য দিয়ে প্রকাশ পেয়েছে। কবি নিজেই বলেছেন– "লিখতে ভালো লাগে তাই লিখি। হৃদয়ের খাঁচায় যা বন্দি হয়, তাকে মুক্ত করি কবিতার আকাশে উড়িয়ে দিয়ে। এর মানে বোঝানো দায়, তবে আমার কাছে এই মানহীনতার নাম ভালোবাসা।" [৩]

সহজ ভাষায় সরল সত্যের প্রকাশ পাই তাঁর উক্তিতে। সত্যিই তো ভালোবাসাই যেখানে বড় কারণ হয়ে দাঁড়ায় সেখানে অন্য কারণ খুঁজতে যাওয়া বৃথা। একটু সচেতন হয়ে মনের দরজা-জানালা খুলে দিলেই আমরাও সেই মুক্ত আকাশের সন্ধান পাব, বুঝে নিতে পারব– কবিতাই ব্রজেন্দ্রকুমার সিংহের জীবন-সাধনা।

তবে রবীন্দ্রনাথের প্রতি কবি আকৃষ্ট হয়েছেন বাল্যবয়সেই। কবির জবানিতেই শুনি–

"আমার প্রথম পড়া রবীন্দ্রনাথ হচ্ছে 'রাজর্ষি'। সেই শৈশবেই বলা যায়। কারণ তখনও আমি কিশোর হইনি। লুকিয়ে পড়তে হত বাইরের বই। আমার শোনা প্রথম রবীন্দ্রসংগীত সুচিত্রা মিত্রের কণ্ঠে– 'জানি গো দিন যাবে'। সম্ভবত রেকর্ডের অপর পিঠে ছিল– 'নীল নবঘনে আষাঢ় গগনে'। 'রাজর্ষি' থেকেই কোন এক মায়ায় জড়িয়ে পড়লাম রবীন্দ্রনাথের সঙ্গে। তাঁর হাত ধরতে চাইলাম– চাইলাম তাঁর দিকে হেঁটে যাই। কৈশোরেই হাতে পেয়ে গেলাম 'সংকলন'। সে আরেক যাদু। রবীন্দ্রগদ্যের জগৎ। তারপর সংস্কৃতের পণ্ডিতমশাই আমার হাতে তুলে দিলেন 'সঞ্চয়িতা'। বিস্ময়ের ঘোর কাটতে না কাটতেই আরেক বিস্ময়ের ঘোরে ডুবে গেলাম। তারপর থেকেই মাঝে মাঝে একটা ছবি যেন মনের মধ্যে দেখতে পেতাম– সামনে একজন লোক হেঁটে যাচ্ছেন। তাঁর অনেক পেছনে আমি। সেই লোকটির জ্যোতির্বলয় থেকে বিচ্ছুরিত নীলে নীল হয়ে গেছে প্রকৃতি ও আমার হৃদয়।" [৪]

তাঁকে আরো নিগুঢ়ভাবে রবীন্দ্রনাথের সঙ্গে যিনি পরিচয় করিয়ে দিয়েছিলেন, তিনি হাইলাকান্দি ভিক্টরি মেমোরিয়েল হাইস্কুলের সংস্কৃত বিভাগের পণ্ডিতমশাই রবীন্দ্রনাথ ভট্টাচার্য। হাইলাকান্দিতে ছিল কবির মামার বাড়ি। কবি সেখানে থেকেই মাধ্যমিক উত্তীর্ণ হন। সেখানে থেকে পড়ার সুযোগ না পেলে হয়তো পণ্ডিতমশাইয়ের সান্নিধ্য থেকে তিনি বঞ্চিত হতেন। তিনিই কিশোর ব্রজেন্দ্রকুমার সিংহের বদ্ধ মনের দ্বার উন্মুখ করে দিয়েছিলেন সাহিত্য-জগতের দিকে। পণ্ডিতমশাই নানা ধরনের বই তাঁকে পড়তে দিতেন, এর মধ্যে অধিকাংশই ছিল রবীন্দ্রনাথের বই এবং কবিও রবীন্দ্রসাহিত্যের স্রোতধারায় নিজেকে ভাসিয়ে দিয়েছিলেন। এর স্বীকারোক্তি পাই কবির উদ্ধৃতিতে–

"আমার পণ্ডিতমশাই রবীন্দ্রনাথ ভট্টাচার্য কৈশোরে মজিয়েছিলেন রবীন্দ্রনাথে। নানা ভাবে। তাঁর কাছে আমি কৃতজ্ঞ। তিনি আমাকে পথ দেখিয়েছেন। ওই পথটাই আমার একমাত্র আশ্রয়।" [৫]

রবীন্দ্রনাথ কবিচেতনার আষ্টেপৃষ্ঠে জড়িয়ে আছেন। কিন্তু তা হলেও কবি লেখার কথা কোনদিনই ভাবেননি। কবি যখন গৌহাটি বেঙ্গলি হাইস্কুলে পড়েন, তখন এক সহপাঠীর চাপে পড়েই তাঁকে শব্দ নিয়ে সেলাই-ফোঁড়াই করে কাব্যচর্চার প্রয়াস করতে হয়েছিল। স্মৃতির ঝুলি থেকে নিজের কবিতা লেখার ইতিহাস আমাদের সামনে ব্রজেন্দ্রকুমার সিংহ তুলে ধরেছেন–

"আমার লেখালেখি শুরুর ব্যাপারটা খানিকটা আকস্মিক। আমি যখন গৌহাটি বেঙ্গলি হাইস্কুলে পড়তাম, তখন আমার সহপাঠীদের মধ্যে একটা হাতে লেখা পত্রিকা চালু ছিল। আমার সঙ্গে ঐ পত্রিকার কোনো সম্পর্ক ছিল না। আমি লেখক পাঠক কোনটাই নই। হঠাৎই আমার আরেক সহপাঠী এসে আমাকে

বললো সে ঐ পত্রিকার জন্য কবিতা লিখতে চায়। তাই আমি কিভাবে লিখি, মানে আমার কবিতার খাতা দেখে শিখতে চায় কিভাবে লিখতে হয়। বললাম, আমি তো জীবনে কবিতা লিখিনি। আমার কথা সে বিশ্বাস করলো না। তাই বাধ্য হয়ে রাত জেগে দুটো কবিতা লিখতে হলো। আমার সেই আদি কবিতা তার পছন্দ হয়নি। আমার কাব্যপ্রতিভা সম্পর্কে খুবই হতাশ হয়েছিল সেদিন। তারপর বাবা বদলি হয়ে যান। আমরা চলে এলাম মামার বাড়ির গ্রামে। সেখানে একজন ব্যর্থ প্রেমিক তার প্রাক্তন ছাত্রীর উদ্দেশে গান রচনা করে গাইত। আমার মনে হলো ঢের ভালো লিখতে পারি আমি। আমিও নেমে পড়লাম কাব্যরচনায়। আমার কবিতার খাতা যাতে পণ্ডিতমশাইয়ের চোখে পড়ে তার চেষ্টা করতে লাগলাম। তিনি সেই কবিতা স্কুল ম্যাগাজিন 'প্রবাহিণী'-তে প্রকাশ করে দিলেন এবং আমি কবিখ্যাতি লাভ করলাম।" [৬]

হাইলাকান্দি হাইস্কুলের ম্যাগাজিন 'প্রবাহিণী'-তে প্রকাশিত কবির প্রথম কবিতার নামও ছিল 'রবীন্দ্রনাথ'। তখন তিনি নবম শ্রেণির ছাত্র। শুরু হয় কবির যাত্রা কবিতা রচনার পথে, কবিতার জগতে কেবলই হাঁটা তাঁর পাথেয়। ব্রজেন্দ্রকুমার সিংহের রচিত কবিতাসম্ভার বাংলা ভাষার এই 'তৃতীয় ভুবন'-এর কাব্যভাণ্ডারকে আরো সমৃদ্ধ করে তুলেছে। কবিতা তাঁর কাছে জীবনের মত, যেমন স্বাভাবিক অনাড়ম্বর তাঁর জীবনযাত্রা, তেমনি তার কবিতার মেজাজও সহজ সজীব সচল।

৩.

এ পর্যন্ত কবি ব্রজেন্দ্রকুমার সিংহের দুটি কাব্যগ্রন্থ প্রকাশিত হয়েছে–'ভিখারি বালকের গান' (১৯৯৪) ও 'ত্রাণশিবির' (২০০৯)। দীর্ঘদিন কবি তাঁর কাব্যগ্রন্থ প্রকাশের কোন তাগিদ অনুভব না করলেও, কখনো তাঁর মনের লেখাজোখার কারখানাতে কবিতা ছাপার কাজ বন্ধ হয়ে যায়নি। 'ভিখারি বালকের গান' কাব্যগ্রন্থের ভূমিকায় কবি লিখেছেন–

"অনেক দিন থেকেই চলছে লেখালেখি। ছাপাও হয়েছে নানান কাগজেদ,। কিন্তু আমার অসঞ্চয়ী স্বভাবের জন্য আজ অনেক কবিতাই দুষ্প্রাপ্য। এই কারণেই 'দেশ'-এ প্রকাশিত কয়েকটি কবিতা এই কাব্যগ্রন্থের অন্তর্ভুক্ত করা গেল না।" [৭]

কবির জবানি থেকেই বুঝে নিতে অসুবিধা হয় না যে, তিনি প্রচারবিমুখ। প্রচারের মোহের শৈবালদামে তিনি নিজের চেতনাকে কখনো আটকে রাখেননি– এক্ষেত্রে তিনি উদাসীন। ভালোবেসে লিখে গেছেন, অসংখ্য কবিতা সাহিত্যবিষয়ক পত্রিকায় প্রকাশিত হয়েছে, কিন্তু তার কবিতাগুচ্ছ একসঙ্গে পেতে পাঠককে ১৯৯৪ সাল পর্যন্ত প্রতীক্ষা করতে হয়েছিল।

'ভিখারি বালকের গান' কাব্যগ্রন্থে মোট ৫৮ টি কবিতা আছে। কবিতাগুলি পাঠ করলে যে কোন মনোযোগী পাঠক ধরে নিতে পারবেন ব্রজেন্দ্রকুমার সিংহ

মূলত প্রেমের কবি। এক ব্যর্থ প্রেমিকের গান তাঁকে কবিতা লিখতে অনুপ্রাণিত করলেও তাঁর কবিতা শুধু প্রেমসিক্ত হয়ে থাকেনি। প্রেমের নীল ধূপ জ্বালিয়ে সেই প্রধূমিতে তিনি যে বাণী প্রচার করেছেন তা বিশ্বপ্রেমের। চিরাচরিত প্রেম ও বিশ্বপ্রেম একাকার হয়ে আছে তাঁর কবিতায়। গভীর উপলব্ধি দিয়ে এ দু'য়ের অদ্ভুত সংমিশ্রণ ঘটিয়েছেন কবি। যার কেন্দ্রে রয়েছে মানুষ, সাধারণ সর্বহারা মানুষের ব্যথার রাগই কবির 'ভিখারি বালকের গান'-এর মূল সুর। কখনো এর প্রকাশ ঘটেছে রোমান্টিক প্রেমানুভূতির মধ্য দিয়ে কখনো বা বিবাদ বিচ্ছিন্নতার মধ্য দিয়ে। বস্তুত সাধারণের সংকটের কথাই তাঁর কবিতার প্রধান বিষয়। কবি যখন বলেন–

> কে তাকে বেসেছে ভালো? তবু চিরকাল
> পর্যাপ্ত পুষ্পের মতো মেলে আছে সমগ্র শরীর।
> (কে তাকে চিনেছে; ভিখারি বালকের গান)

তখন আপাতভাবে মনে হয়, এ কোন এক অসংসারী উদাসী প্রেমিকের মন-হাহাকার-করা আর্তনাদ কিন্তু পরক্ষণেই মনে হয় উদাসী প্রেমিকের স্মৃতি-তাড়িত রক্ত-পুঁজের অন্তরালে অন্য সমীক্ষা চলছে। বিপন্ন স্বদেশের লাখে লাখে আর্তনাদ করা সাধারণজনের হাহাকার এই জনারণ্যে কে শুনেছে। যারা একটু আলোর জন্য অন্ধকারকে খুঁড়ে মরছে, যারা একটু ভালোবাসার জন্য চিরকাল নিজেদের 'পর্যাপ্ত পুষ্পের মতো মেলে' আছে তবুও কে তাকে চিনেছে!

সাধারণজনের কথাই তাঁর কবিত্বের উৎস ও আধেয়। এই মানবতাবাদের শাশ্বত রূপ দেখি ব্রজেন্দ্রকুমার সিংহের 'তোমার সুবাস' কবিতায়। সমুদ্র যেমন দিগন্তে মিশে একাকার ও অন্তরঙ্গ হয়ে থাকে, তেমনি এখানেও কবির ব্যক্তিপ্রেম ও মানবপ্রেম লাভ করে এক নৈকট্যের অনন্যতা। কবিতার প্রথম স্তবকেই দেখি–

> গ্রাম থেকে গ্রামান্তরে ছড়িয়ে পড়েছে ওই তোমার সুবাস।
> গঞ্জের হাটবারে তিসির দর, গোমড়ক এবং পামরি পোকার মতো
> জরুরি বিষয় ভুলে, লোকে বলছে–
> কিসের সুগন্ধ এটা মোড়ল মশাই?
> যেন বুকের মধ্যে জ্যোৎস্না গিয়ে লাগছে।
> কণ্ঠ বেয়ে নামছে যেন তৃষ্ণার জল।

কবির এই 'তুমি' কে? যিনি তার সুবাসে ভাসিয়ে চলেছেন গ্রাম-গ্রামান্তর। আসলে এখানে কবিতার ভাষায় আশ্রয় পেয়েছে নিরাশ্রয়তার কথা। মূল্যবোধের অবক্ষয়ে বদলে যাচ্ছে সমাজ-মানস। জীবনের এই অবমূল্যায়নে সমস্ত গ্লানি, তাপ, দুঃখ, যন্ত্রণা ভুলিয়ে মানুষের হৃদয়কে জ্যোৎস্নায় স্নাত করতে এসেছেন এই 'তুমি'। অন্ধকার তো চোখে নয়, আঁধার ঘর বেঁধেছে মানুষের মনে, সে দূষণে মনুষ্যত্বের অবক্ষয় ঘটে চলেছে। সত্তাবিনাশী আঁধারের বুক চিরে কবির 'তুমি' ভূ-ভারতে আলোর আগমনের বাণী নিয়ে আসেন–

আমি জানি এ তোমার অন্তরঙ্গ আলো।
তুমি জেগে ওঠো প্রেম, জেগে ওঠো। এ আমার অনুরোধ।
গাঁয়ে-গঞ্জে ভূ-ভারতে– এই চরাচরে
অনাহার দুর্ভিক্ষ এবং মৃত্যুর তৃতীয় বিশ্ব জুড়ে
তোমার বিশ্বস্ত দৃষ্টি বলে দিক
গমের জাহাজ আসছে ঐশ্বর্যের তটভূমি থেকে।
(তোমার সুবাস; ভিখারি বালকের গান)

মানুষের জীবন যখন ক্ষয়ে ক্ষয়ে যাচ্ছে, অনাহারে দুর্ভিক্ষে মানুষ যখন একে অপরের শত্রু তখন অনন্ত প্রেমের বাণী নিয়ে আসেন কবির 'তুমি'। তার সুবাসে মানবহৃদয়ে জেগে ওঠে অস্থির নৈরাশ্যময় পরিবেশ থেকে উত্তরণের আকুলতা। মানুষের মরে যাওয়া বিশ্বাস আবার জাগ্রত হয়। 'মৃত্যুর তৃতীয় বিশ্বে' নতুন জীবনবোধ নির্মাণেই কবিপ্রাণ একাত্ম হয়ে আছে। বিশ্বপ্রেম তথা মানবপ্রেমের অসীম নিঃশর্ত আত্মসমর্পণের বিমূর্ত প্রকাশ দেখি এই কবিতায়।

কঠিন রোগে সমাজ দিশেহারা– সময়ের অন্তর্ঘাতে মানুষ জর্জরিত। সেই কঠিন সময়ের বেসুরো রূপ যে গ্রাম্যজীবনের উপরও পড়েছে বিবেকি কবি সেদিকেও দৃষ্টিনিক্ষেপ করেছেন–

উদলা চাঁদ উঠে আসে হাঞ্জাবেলা
পিরথিমি মায়ের অঙ্গে ভর দিয়ে দাঁড়ায়।
বিয়ান বেলার রৌদ্র একদিন হাততালি দিয়ে
মায়ের শুকান বুকে উথাল পাথাল
পিতলে চুড়ি হইয়া ঝিকমিক করেগো নদী
লিলুয়া বাতাসে
চিত সুখে গীত গেয়ে যায়। কলিঞ্জায় গুন গুন ভোমরা
সারাদিন দোতারা বাজায়। (কিসৃসা কাহিনী; ভিখারি বালকের গান)

গ্রাম্যজীবনের সঙ্গে কবির নাড়ীর টান। তাই অলক্ষ্যে কবিতাটির সর্বাঙ্গে অবধারিতভাবে ছেয়ে আছে উপত্যকার লোকায়ত মেজাজ ও অনুষঙ্গ। আঞ্চলিক শব্দের প্রয়োগে বুঝে নেই প্রাক্তন গ্রাম্যজীবনের ঘ্রাণ কবিকে ছাড়েনি। 'উদলা চাঁদ', 'হাঞ্জাবেলা', 'বিয়ান', 'কলিঞ্জা' এসব আঞ্চলিক শব্দের সুনিপুণ ব্যবহারের মধ্য দিয়েও তিনি গ্রামীণ দারিদ্র্য-পীড়িত জীবনের প্রতিচ্ছবি তুলে ধরতে সক্ষম। পৃথিবীর যাবতীয় নিষ্ঠুরতা হার মানে মায়ের মমতার কাছে। মাতৃহৃদয়ে সন্তানের প্রতি যে অসীম স্নেহ পুঞ্জিভূত থাকে– সেই বাণী তার কবিতার বচনে উজ্জ্বল হয়ে আছে। সন্তানের জন্য মায়ের অনাহারক্লিষ্ট শীর্ণ দেহেও স্নেহের বান ডাকে– 'মায়ের শুকান বুকে উথাল পাথাল' এই পংক্তি মনে করিয়ে দেয় অষ্টাদশ শতাব্দীর ভারতচন্দ্রের 'অন্নদামঙ্গল' কাব্যের ঈশ্বরী পাটনীর প্রার্থনা– 'আমার সন্তান যেন থাকে দুধে ভাতে' কিংবা অরুণ মিত্রের বিখ্যাত পংক্তি– 'মেয়েরা স্তনের ঢৌলে

গরীব মমতা নিয়ে বসে পড়ে'। ভাঙা নয়, শুধু গড়ার স্বপ্ন কবির চোখে। তাই এত অনিশ্চয়তার মধ্যেও কবির কামনা আলোকিত জগতের–

কলিজায় ভোমরা মরে। শুকায় ঝিঙ্গার ফুল।
দোতারা বাজাও তবু–
ভাঙ্গাটুটা চাঁদ আজ শেষবার উঠিয়া আসুক।

(কিস্‌সা কাহিনী; ভিখারি বালকের গান)

কবির এই উচ্চারণ সমগ্র কবিতাকে অসামান্য উদ্ভাসে ভরিয়ে তোলে। অভিশাপদীর্ণ মানবসমাজ নিমগ্ন হচ্ছে হতাশার বিবরে, সেই ক্লেদাক্ত পরিস্থিতিতে কবিকণ্ঠে ধ্বনিত হয় মানব-জীবনের গান। সে গান সৃষ্টির, আর এ সৃষ্টির দায় নিতে হবে মানবজাতিকেই।

ব্রজেন্দ্রকুমার সিংহের কবিতার পরতে পরতে রয়েছে মানুষের প্রতি দরদ, অবহেলিতদের জন্য কাতরতা। বর্তমান সময়ের মানুষ মূল্যবোধ হারিয়ে ক্রমশ আত্মকেন্দ্রিক অন্ধকারে ডুবে যাচ্ছে। অন্তঃসারশূন্য সে সময়ের ছাপ তাঁর কবিতায় সুস্পষ্ট। কবি সত্যদ্রষ্টা– যা দেখেছেন তাই কবির কণ্ঠস্বরে মুখর হয়ে উঠেছে। কবি অরুণ মিত্র তাঁর 'কবিতা, আমি ও আমরা' গ্রন্থে বলেছিলেন–

"...জীবনের যে পরিবেশে কবির অস্তিত্ব, সমকালের যে অভিজ্ঞতা তিনি অর্জন করেন, সেই পরিবেশ এবং সেই অভিজ্ঞতার ছাপ পড়ে তাঁর রচনার প্রকরণে পদ্ধতিতে।" [৮]

ব্রজেন্দ্রকুমার সিংহের জীবনের অভিজ্ঞতার ছাপ ফেলেছে তাঁর কবিতায়। যুদ্ধ-মন্বন্তর-দেশবিভাগ-আণবিক শক্তি ও ঔপনিবেশিক শোষণের ছোবলে মানবিক অস্তিত্ব সংকটাকীর্ণ, মানুষ বিশ্বাস হারিয়ে ফেলেছে। এই দুর্মর যন্ত্রণার অবসান ঘটবে মানুষের হাতেই। কবির বিশ্বাস মানবিক সম্ভাবনা ও দায়িত্বচেতনায় এই পীড়িত-লাঞ্ছিত-অবহেলিত মানুষের দলই এগিয়ে আসবে রুগ্‌ণ সমাজের শুশ্রূষার জন্য। কবি মানবজাতিকে আহ্বান করে বলেন খেতের মানুষগুলোকে ডেকে বললাম, ভাইসব, মানুষের খেত লাগাও।

এই সব বৃষ্টি আলো হাওয়া বাতাসের সবটাই তাৎপর্যবিহীনভাবে ভেসে যাবে।

(অনর্থক; ভিখারি বালকের গান)

সংগ্রামের অবসানের জন্য কবি দীনেশ দাসও সবুজ বিপ্লবের কথা বলেছেন 'কাস্তে' কবিতায়। তাঁর কাছে লৌহ-ইস্পাতের যুগ শেষ হয়ে যায় মাটির কাছে। দীনেশ দাসের কাছে ছিল 'মাটির যুগ উর্ধ্বে' আর ব্রজেন্দ্রকুমার সিংহের নিকট 'মানুষের যুগ উর্ধ্বে'। শতাব্দীর অভিশাপ থেকে উত্তরণের জন্য দুই কবিসত্তাই প্রাধান্য দিয়েছেন মানবতাবাদকে। 'গরিবের দেশ'কে রক্ষা করার সাহস ও শক্তি একমাত্র মানুষের পক্ষেই সম্ভব। কেননা 'সবার উপরে মানুষ সত্য' বাকি সমস্তই

মিথ্যা। কবির বিশ্বাস প্রকৃত মানুষই এই কুকড়ে যাওয়া স্থবির পৃথিবীতে আলো নিয়ে আসবে।

আলো আসার স্বপ্নই জেগে থাকে ব্রজেন্দ্রকুমার সিংহের অন্তর জুড়ে। সেই মাহেন্দ্রক্ষণের জন্য অনিশ্চিত প্রতীক্ষায়ও কবির চোখে ক্লান্তি আসে না। বলেন–

আলোক আসবে বলেছিল, সে তো আজ এখনও এল না,
ভরা কোটালের বান, কুয়াশার সাদা চাদর জড়ানো
নিসর্গের মুখর সবুজে।

তাঁর প্রকৃতির সৌন্দর্য বর্ণনাও অসাধারণ, কিন্তু এই প্রকৃতির শরীর ফ্যাকাসে হয়ে আছে কারণ কবি এই প্রকৃতির বুকেও আলোর অভাব উপলব্ধি করেন। কবি যখন বলেন 'চৈতন্য জুড়ে আলোক এলো না' তখন বুঝে নিতে অসুবিধা হয় না যে, জং-ধরা আমাদের চেতনায় আর কোন কিছুই সাড়া জাগাতে পারে না। তাই 'রোদ্দুর' অর্থাৎ সূর্যকিরণও কবির বাসি কাপড়ের মত বলে মনে হয়েছে। অধ্যাপক পৃথ্বীশ দেশমুখ্য এ সম্পর্কে বলেছেন–

"শীতের সকালে অফিসের বাবুদের মতো ব্যস্ত সূর্য, যে বাসি কাপড়ের মতো রোদ্দুর ছড়িয়ে গেল– তার সৌন্দর্য দেখেও কবির চৈতন্যে আলোক আসে না। সে বোধ হয় আর আসবে না। তাই কবির অন্তর জুড়ে শুধুই অন্ধকার।" [১]

অচেতন মানুষের স্থবির জগতে তো কবিরও বাস, তিনি দেখেছেন মানুষ নামের খোলসের ভেতর ফাঁকা, যেখানে নেই আবেগ, নেই উদ্বেগ– মানুষ এখন শুধুমাত্র হাড় ও মাংসের স্তূপ– আর এই স্তূপাকৃতি কবির মর্মকোষে জন্ম দেয় বিষণ্নতার– হতাশার। হতাশা থেকে কবিহৃদয়ের অতলান্তে জেগে ওঠে এক ধিক্কারবোধ। ধিক্কার সমাজের সত্তাহীন মানুষের প্রতি। প্রতিটি মানুষের মধ্যে যেন এক অলসতা বিরাজ করছে, নিরুদ্বেগ স্পন্দনহীন তাদের চলাফেরা। এই আধমড়া মানুষগুলিকে দেখে বেদনার্ত ব্যঙ্গের স্বরেই কবি বলেন–

খুবই রহস্যজনক ব্যাপার
আমার কাঁধে একটা মড়া– অর্থাৎ আমারই মৃতদেহ
বয়ে বেড়াচ্ছি আমি।

(আয়না; ভিখারি বালকের গান)

আধমড়া মানুষের ভিড় থেকে কবি বিচ্ছিন্ন হতে পারেন না বলে নিজেকেও জীবন্ত-শব মনে করেন। পলায়নপর মানুষের দল পরিস্থিতির পোষ মেনে নিয়েছে। প্রতিবাদহীন এদের ভাবনাবিশ্ব। জীবন ও চেতনার প্রকৃত স্বরূপ সন্ধানে ব্যর্থ এই মানুষেরা কেমন ঝিম ধরে আছে– হয়তো নিজেকেও ওরা আর চেনে না। কবি এই নির্জীব মানুষের উদ্দেশে বলেছেন–

মানুষের মুখ দেখে মানুষ চেনা যায় না।
আমিও নিজের মুখ দেখে নিজেকে চিনি না।
এই মড়াটাই আমার আয়না। (ঐ)

দায়িত্ব-চেতনাহীন সমাজের প্রতি ব্যঙ্গবাণই কবির দৃপ্তকণ্ঠে ধ্বনিত হয়ে উঠেছে। দ্বিধা-দ্বন্দ্বে জর্জরিত, নিঃসঙ্গতাদীর্ণ অস্থির সমাজ-পরিবেশে দাঁড়িয়ে আশাবাদী কবি বার বার মানুষ হওয়ার বীজমন্ত্রটিই জপ করে চলেছেন। এই বীজমন্ত্রের মাধ্যমেই তিনি মানুষের চৈতন্য-সম্পাদন করতে চান। ত্রিশের দশকে পরাধীন ভারতে কবির জন্ম। দেখেছেন মানবিক মূল্যবোধের অবক্ষয়। স্বাধীনতা এসেছে, তবে সঙ্গে নিয়ে এসেছে ভঙ্গুরতা-দুরাশা। স্বাধীনতার সংলগ্ন আগে-পরে সাম্প্রদায়িক অস্থিরতা, দেশবিভাগ, উদ্বাস্তু-সমস্যা নিয়ে এসেছে আশাভঙ্গ ও স্বপ্নবিনাশের যুগ। সেই রক্তক্ষয়ী ঝাঁঝালো সুরের রেশ এখনও থেকে গেছে। তখন থেকেই মানুষ যেন পিশাচ হয়ে উঠেছে, সামান্য স্বার্থের জন্য একে অপরকে শোষণ করছে। দেশের হতভাগা মানুষদের অসহায়তায় কবিহৃদয় যন্ত্রণাবিদ্ধ। এই দহনের বহিঃপ্রকাশ ঘটেছে 'শ্বেতপাথরের পরির কাছে মানত' কবিতায়—

> তুমি অনেকদিন বাবুর বাগান আলো করে আছ।
> ছেলেবেলার দুর্গাঠাকুরের চেয়েও তুমি
> নিষ্ঠুর এবং সুন্দর। অর্থাৎ নিষ্ঠুর সুন্দর।
> তোমার স্মিতহাস্যময় শৈশব কিশোর
> দুঃখিত জ্যোৎস্নার মতো
> চেয়ে থাকত ইস্কুলের পথ।
>
> (শ্বেতপাথরের পরির কাছে মানত; ঐ)

'বাবুদের বাগানে শ্বেতপাথরের পরিকে অবলম্বন করে কবির বিভিন্ন বয়সের চিন্তাধারা বাণীরূপ লাভ করেছে ঠিকই, সেইসঙ্গে কবির চিত্তজগৎকে বিমথিত করা ছিন্নমূল প্রাণের যন্ত্রণাও মূর্ত হয়ে উঠেছে। কবিতাটি পাঠ করতে করতে মনে হয়, কবিতার 'তুমি' হচ্ছেন 'দেশজননী', যিনি আঘাত সহ্য করে করে 'নিষ্ঠুর' হয়ে গেছেন, তার হৃদয় নেই। আর 'বাবুর বাগান'কে ভারতবর্ষ বললে ভুল হবে না। এই ভাবনা স্পষ্ট হয়ে ওঠে কবিতার তৃতীয় স্তবকে—

> শরিকি ভাগ-বাটোয়ারা এবং মামলা-মোকদ্দমায়
> নিঃস্ব হয়েছে ওয়ারিশরা। (ঐ)

ভারতবাসীরা আজ নিঃস্ব— নিজেদের দেশকেই ভাগ করে নির্বিকারচিত্তে বসে আছে। কবি উপলব্ধি করেছেন নিষ্ঠুর জননী তার সন্তানদের আশীর্বাদ না করলে তাদের যন্ত্রণার অবসান নেই। তার সব অভিমান ভুলে কবি তাকে মানবসন্তানের পাশে এসে দাঁড়াতে আহ্বান জানিয়েছেন, তবেই লাঞ্ছিতরা প্রকৃত অর্থে মানুষ হয়ে উঠতে পারবে। কবির প্রার্থনা—

> তোমার পায়ের কাছে ফুল বেলপাতা এবং
> একটা সিকি মানত করলাম
> তুমি মানুষ হও। (ঐ)

সমাজের অমল বিশ্বাসের গাছে মানবতাবাদের ফুল হোক, সেই ফুল পুষ্ট হোক ফলে– এই কামনাই কবি ব্রজেন্দ্রকুমার সিংহের কবিতায় সুশোভিত হয়ে উঠেছে। দেশকে গড়ে তুলতে পারে মানব-সমাজ। কাজেই প্রথমে মানুষদের বাঁচাতে হবে, তবেই না দেশ রক্ষা পাবে। মানবজাতিই তো দেশকে অপচয় থেকে উপচয়ের দিকে নিয়ে যাবে। এখানে মনে পড়ে দ্বিজেন্দ্রলাল রায়ের মানসীর চারণী দলের সেই গান–

"কিসের শোক করিস ভাই– 'আবার তোরা মানুষ হ'।
গিয়াছে দেশ দুঃখ নাই– 'আবার তোরা মানুষ হ' ॥" [১০]

তবুও আত্মা অতৃপ্ত। বিষণ্ণ হৃদয়ে তিনি দেখেন আকালের দেশে অন্নপূর্ণার আলো মরে যায়। অন্ধকারের বলয়গ্রাস থেকে মানুষ মুক্তির পথ খুঁজে পায় না। এমন প্রতিকূলতায় মানুষের জীবনযাপন দুর্বিসহ হয়ে উঠেছে। মানুষ ভীত, কবিও আশঙ্কিত– সংকুচিত স্বদেশভূমি। স্বদেশের বিবর্ণ ছবি পাই ব্রজেন্দ্রকুমার সিংহের কবিতায়–

আহা আমার ত্রিপাদভূমি, আহত স্বদেশ লুণ্ঠিত প্রতিমা হয়ে পড়ে থাকে
সুদীর্ঘ বিস্তৃত হাত বুক থেকে, মায়াবী শরীর থেকে
ঝুলে আছে আশ্রয়বিহীন
হিরণ্ময় স্বপ্নিল বিকেল রক্তে মাখামাখি সন্ধ্যা নামে
ধোঁয়া ও আগুনে।
আহা আমার স্বদেশ পোড়ে
তার স্তন উরুতে আগুন।

(যাও পাখি, ঐ)

চারদিকে বিধ্বংসী আগুনের লেলিহান শিখা। এই 'লুণ্ঠিত প্রতিমা'র সন্তানরাও ক্রমাগত হেঁটে চলেছে অনিশ্চয়তার দিকে। কবি চান না এই শূন্যতা, তিনি জানেন, মানুষ অন্ধের মতো যাকে এড়িয়ে গিয়ে নির্বিবাদে বাস করতে চাইছে তার দায় নিতে হবে মানবজাতিকেই। ব্রজেন্দ্রকুমার সিংহ আশাবাদী কবি, তাঁর দৃঢ় বিশ্বাস মনুষ্যত্ব এখনো সম্পূর্ণ মরে যায়নি। এই অন্ধকারের গহ্বর থেকেই বেরিয়ে আসবে একদল মানুষ, যারা পৃথিবীতে আলোর সন্ধান দিয়ে যাবে। সে আলোয় প্রচারিত হবে শর্তহীন ভালোবাসার গান, মানুষের প্রতি মানুষের ভালোবাসা। নব সৃজনকারী সেই মানুষদলের প্রতি কবির উচ্চারণ–

জ্যোৎস্না এখনও মরেনি। খুঁজে নাও। (জ্যোৎস্না; ঐ)

কবি ব্রজেন্দ্রকুমার সিংহের বাসনা পূর্ণতা পাবার আশায় সমর্পিত হল বর্তমান প্রজন্মের হাতে। বিশ্বাস, কবির ওজস্বী উচ্চারণে হাত বাড়িয়ে এগিয়ে আসবে বর্তমান প্রজন্ম। তবেই ঋদ্ধ হবে জনজীবন, ঋদ্ধ হবে মনুষ্যত্ব।

**সূত্রনির্দেশ :**

১. ব্রজেন্দ্রকুমার সিংহ : সাক্ষাৎকার পিনাকী দাস।
২. ব্রজেন্দ্রকুমার সিংহ : ঐ।

৩. ব্রজেন্দ্রকুমার সিংহ : ঐ।
৪. ব্রজেন্দ্রকুমার সিংহ : 'আমার রবীন্দ্রনাথ', সাহিত্য ১৩৮, ১ শ্রাবণ ১৪১৭।
৫. ব্রজেন্দ্রকুমার সিংহ : ঐ।
৬. পৃথ্বীশ দেশমুখ্য : 'ব্রজেন্দ্রকুমার সিংহ', আধুনিক বাংলা কাব্যে বরাকের ভিন্নভাষী কবি, সাহিত্য প্রকাশনী, ১৫ ডিসেম্বর ২০০৬।
৭. ব্রজেন্দ্রকুমার সিংহ : 'ভূমিকা', ভিখারি বালকের গান, অক্ষর পাবলিকেশন্‌স, আগরতলা, ১৯৯৪।
৮. অরুণ মিত্র : 'কবিতা, আমি ও আমরা'।
৯. পৃথ্বীশ দেশমুখ্য : 'ব্রজেন্দ্রকুমার সিংহ', আধুনিক বাংলা কাব্যে বরাকের ভিন্নভাষী কবি, সাহিত্য প্রকাশনী, ১৫ ডিসেম্বর ২০০৬।
১০. দ্বিজেন্দ্রলাল রায় : 'মেবার পতন'।

ড. পিনাকী দাস : অধ্যাপক, বাংলা বিভাগ, কাবুগঞ্জ জনতা কলেজ, কাছাড়, আসাম।

## সা ক্ষা ৎ কা র

# “কবিতা আমার কাছে শখ নয়, জীবন যাপন”

ব্রজেন্দ্রকুমার সিংহ

ব্রজেন্দ্রকুমার সিংহের সাক্ষাৎকারটি গ্রহণ করেছেন : তমোজিৎ সাহা

**আপনার লেখার সূত্রপাত কীভাবে ?**

১৯৫০ সাল। স্কুলজীবনে আমি যখন বেঙ্গলি হাইস্কুলে পড়তাম তখন স্কুলের ছাত্রদের একটা হাতে লেখা কাগজ বেরোত। আমি এটার ধারে কাছেও ছিলাম না। কিন্তু ছাত্রদের অনেকেরই ধারণা ছিল আমি কবিতা লিখি। একটা ছাত্র আমাকে অনুরোধ করল আমার কবিতার খাতাটি দেখাতে। বাধ্য হয়ে রাত জেগে দুটো কবিতা লিখলাম আমার মনে হল আমি লিখতে পারি। তারপর খাতার পর খাতা ভরতে লাগল কবিতায়। ইতিমধ্যে আমি হাইলাকান্দি চলে এসেছি। স্কুলের পণ্ডিত মশাইয়ের চোখে পড়ল আমার কবিতার খাতা। তিনি আমার 'রবীন্দ্রনাথ' কবিতাটি স্কুল ম্যাগাজিনে ছাপিয়ে দিলেন। তারপর থেকে কলকাতা, ধুবড়ি প্রভৃতি নানান জায়গার কাগজে আমার কবিতা বেরোতে লাগল।

**লেখার ক্ষেত্রে আপনার ছেলেবেলার পারিবারিক এবং পারিপার্শ্বিক পরিবেশ কতটা সাহায্য করেছিল?**

আমার কাকা শ্রীবিহারী সিংহ বাংলা ভাষার একজন নামকরা কবি ছিলেন। তাঁর 'গীতমঞ্জরী' (১৯৪০) কাব্য থেকে একটি কবিতা সম্প্রতি 'বিশ্বভারতী' প্রকাশিত 'রবীন্দ্রনাথ ও অসম' গ্রন্থে উদ্ধৃত হয়েছে। কাকা যখন মারা যান তখন আমি নিতান্তই শিশু। অতএব তাঁর কোনও প্রভাব আমার ওপর পড়েনি। আমি যে পরিবেশে বড় হয়েছি তাতে আমার একজন নামকরা গুন্ডা হবার কথা ছিল। কারণ আমি তখন ছিলাম গৌহাটি পুলিশ রিজার্ভে। কিন্তু জানি না কেন আমি বই পড়তে খুব ভালোবাসতাম। আমার পাঠ্যতালিকার মধ্যে ছিল 'রামের সুমতি' বিদ্যাসাগরের 'শকুন্তলা' ইত্যাদি। আমি একা, বড় একা ছিলাম। বই-ই ছিল আমার একমাত্র সঙ্গী, এবং বাংলা সাহিত্য ছিল আমার নিজের ত্রিপাদভূমি। সেই সময় সিলেট থেকে একটা নেপালি ছেলে টিবি রোগগ্রস্ত হয়ে গৌহাটি চলে এসেছিল। থাকত পুলিশ রিজার্ভে। তার ছিল প্রচুর বাংলা বইয়ের সংগ্রহ। সে জানত বেশিদিন বাঁচবে না, তাই আস্তে আস্তে তার সমস্ত লাইব্রেরিটি বিক্রি করে দিচ্ছিল। আমি টিফিনের পয়সা জমিয়ে এবং মাকে ভুলিয়ে ভালিয়ে আস্তে আস্তে তার সমস্ত বই কিনে নিয়েছিলাম। সেই বইয়ের সংগ্রহের মধ্যে ছিল জগদানন্দ রায়, মীর মশাররফ হোসেন প্রমুখের বই। তখন কবিতা লিখতাম না বটে কিন্তু বাংলা ভাষার সৌন্দর্য আমার মনের মধ্যে গেঁথে গিয়েছিল।

তাছাড়া আমি গৌহাটি কার্জন হল লাইব্রেরির সদস্য ছিলাম। সেখান থেকেও বাংলা বই এনে পড়তাম। তারপর ১৯৫২ সালে আমি একটি প্রত্যন্তগ্রাম চিপরসাঙ্গনে মামাবাড়ি চলে আসি। সেই গ্রামে একটা নর্মালের ছাত্র ছিল, যার পাঠ্যপুস্তক থেকে রবীন্দ্রনাথের সংকলন, প্যারীমোহন সেনগুপ্তের মেঘদূতের

অনুবাদ আমি মুখস্ত করে ফেলেছিলাম। ক্লাস নাইনে 'হাইলাকান্দি গভঃস্কুলের পণ্ডিতমশাই আমার হাতে তুলে দিলেন 'সঞ্চয়িতা'। এই 'সঞ্চয়িতা'-ই আমার জীবনকে মননকে গড়ে তুলেছে। সেই গ্রামের একজন প্রয়াত শিক্ষকের বাড়িতে ছিল বাঁধানো 'প্রবাসী' আর 'ভারতবর্ষ'। 'প্রবাসী'তে আমি জীবনানন্দের 'ধূসর পাণ্ডুলিপি'র সমালোচনা পড়ি, এখনও মনে আছে বড় বিদগ্ধ সেই সমালোচনা। পাশের গ্রামের একজন মুসলমান চাষার বাড়িতে 'প্রবাসী' একখণ্ড খুঁজে পাই, তার ক্রোড়পত্র ছিল রবীন্দ্রনাথের 'রক্তকরবী', গগন ঠাকুরের আঁকা ছবি। এ সবই ঘটেছে আমার স্কুলজীবনে। এইসব বইয়ের সোনার কাঠির ছোঁয়া এখনও অনুভব করি। স্কুলজীবনে সমগ্র সংস্কৃত মেঘদূত আমার মুখস্ত ছিল। সেই সময় সংস্কৃত সাহিত্য শেখার জন্য আমি টোলে ভর্তি হই এবং 'কুমারসম্ভব', 'শকুন্তলা' প্রভৃতি পড়া হয়ে যায়। সেই সময়ই আমার মনে মধ্যে ভালো এবং মন্দ সাহিত্যের বোধ গড়ে ওঠে। সবচেয়ে মজার কথা হল আমি জীবনে প্রথম ছাপার অক্ষরে নাম দেখি টোলের পরীক্ষার রেজাল্ট শিটে। বড়ই মধুর ছিল সেই আমার নামের ছাপা হরফগুলি।

**আপনি আসামের প্রথম আধুনিক কবিতাপত্র হাইলাকান্দি থেকে প্রকাশিত 'স্বপ্নিল'-এ লিখেছেন কিন্তু 'অতন্দ্র'-এ লিখেননি। এর কি বিশেষ কোনো কারণ ছিল?**

কবিতা সম্পর্কে আমি খুঁতখুঁতে ছিলাম। 'অতন্দ্র'-এ লেখা চাইলেও বন্ধু শক্তিপদকে আমি লেখা দিতে পারিনি। আমি একমাত্র ব্যতিক্রমী কবি যার লেখা 'অতন্দ্র'-এ প্রকাশিত হয়নি। অথচ আমি অতন্দ্রগোষ্ঠীর বলে খ্যাত।

**'অতন্দ্র'র কাব্যচর্চা কি অশ্লীল ছিল? নিরপেক্ষ বিচারে আপনি কী বলবেন?**

'অতন্দ্র' সম্পর্কে যে অশ্লীলতার অভিযোগ উঠেছিল তার কারণ আমি এখনও খুঁজে পাই না। কারণ, 'অতন্দ্র' ছিল পরিণত পাঠকের পত্রিকা। 'অতন্দ্র' তাদের কোনও ক্ষতি করতে পারবে ওই কথা আমি কোনওদিনই ভাবিনি এবং এই ধরনের পাঠকের মুখ থেকে সেরকম অভিযোগও শুনিনি। বাংলা সাহিত্য বলতে যারা কস্মিনকালেও কিছু জানতেন না, তারাই এধরনের অভিযোগ তুলতেন। মনে আছে 'অতন্দ্র'য় একবার বিজ্ঞাপন বেরোয় যে ওরিয়েন্টাল সিনেমা-হলে তাঁরা অশ্লীলতার অভিযোগের বিরুদ্ধে আত্মপক্ষ সমর্থন করবেন একটি সভায়। এই নিয়ে অতন্দ্র সম্পাদককে একটি সুদীর্ঘ চিঠি লিখেছিলাম। চিঠিটি শক্তিপদকে পড়াই। শক্তিপদ ছাপতে চেয়েছিল আমি দিইনি। কারণ যারা অশ্লীলতার অভিযোগ তুলেছিল তাদের সাহিত্যরুচি সম্পর্কে কিছু কঠোর মন্তব্য ছিল। এটা মুদ্রিত আকারে প্রকাশিত হোক, আমি চাইনি। আমি শক্তিপদকে বলেছিলাম এত কিন্তু কিন্তু করার কিছু নেই, ভয় পাওয়ার কিছু নেই, লিখে যাও। লেখাই হোক একমাত্র উত্তর। সভা ডাকাডাকি করা বৃথা।

তবে এই অভিযোগের একটা ঐতিহাসিক কারণ আছে। আগে ভালো কবি এসেছিলেন, এঁরা আলাদাভাবে লিখতেন এবং আধুনিক ধারাটাকে হয়তো স্বীকার করতে চাইতেন না। 'অতন্দ্র'র কবিরা যেমন শান্তনু ঘোষ, শক্তিপদ ব্রহ্মচারী, উদয়ন ঘোষ– এঁদের যোগাযোগ ছিল বিশ্ব-কাব্য-আন্দোলনের সঙ্গে। তাই এঁরা সংঘবদ্ধভাবে বরাকে একটা আধুনিক কাব্য- আন্দোলন গড়ে তুলতে চাইলেন বলেই এটা সম্ভব হয়েছিল। সেজন্যেই 'অতন্দ্র'র হাত ধরেই বরাকের কবিতায় আধুনিকতা এসেছে বলা যায়।

**'অতন্দ্র' এবং 'অতন্দ্র'-পরবর্তী সময়ে 'সাহিত্য' বরাক উপত্যকায় লিটল ম্যাগাজিন হিসাবে বাংলা সাহিতচর্চায় কী ভূমিকা পালন করেছে বলে আপনার মনে হয়?**

'অতন্দ্র' 'সাহিত্য'র ভূমিকায় নয়। আসলে 'অতন্দ্র' এবং প্রধানত 'সাহিত্য' বরাকের বাংলা সাহিত্যচর্চাকে একটা সম্মানের অবস্থানে দাঁড় করিয়ে দিয়েছে। 'অতন্দ্র' বরাকের কবিতাকে বাইরের পাঠকের কাছে পৌঁছে দিয়েছে। বাংলা ভুবনের নানা স্থানে এবং কলকাতায় যেরকম সাহিত্যচর্চা ও আন্দোলন হচ্ছিল 'অতন্দ্র' তেমনিভাবে নিজস্ব একটা কাব্য-আন্দোলনের মধ্য দিয়ে বরাকের কবিতাকে স্বতন্ত্র মর্যাদায় প্রতিষ্ঠিত করেছে। অলোকরঞ্জন দাশগুপ্তের মতো পণ্ডিতও 'অতন্দ্র'-কে উপেক্ষা করতে পারেননি। 'সাহিত্য' বরাকের সেই কাব্য এবং সাহিত্যচর্চায় সমৃদ্ধি এনেছে। এই সমৃদ্ধি এখানকার মানুষের পক্ষে খুবই সম্মানের। 'সাহিত্য'র মতো একটা রুচিশীল, নিয়মিত এবং দীর্ঘজীবী লিটল ম্যাগাজিন যে কোনো সাহিত্যের পক্ষেই, যে কোনো সাহিত্যকেন্দ্রের পক্ষেই গৌরবের। স্টিফেন স্পেন্ডারের 'এনকাউন্টার' পত্রিকার মাত্র একশোটি বা দু-একটি সংখ্যা বেশি বেরিয়েছিল। 'সাহিত্য' দীর্ঘদিন নিয়মিতভাবে প্রকাশিত হওয়ায় বরাকের বাংলা সাহিত্যচর্চাকে একটা শক্ত নিজস্ব ভূমিতে দাঁড় করিয়ে দিয়েছে।

**বরাক উপত্যকায় বাংলা সাহিত্যচর্চার ভবিষ্যৎ সম্পর্কে আপনার অভিমত জানতে চাই।**

শুধু বরাক উপত্যকা কেন, সর্বত্র বাংলা-মননশীল-সাহিত্যচর্চার ভবিষ্যৎ সম্পর্কে কেউ বিশেষ কিছু আশা করেন না। তার বহুবিধ কারণ আছে। আমরা অতি সহজে ক্যারিয়ার এবং ইলেকট্রনিক মিডিয়াকে দায়ী করতে পারি। সেই ক্যারিয়ার এবং ইলেকট্রনিক মিডিয়া বরাকেও ক্রিয়াশীল। বরং একটু বেশিমাত্রায়। কারণ, এখানে বিনোদনের নান্দনিক চর্চা একটু কম। তাই হয়তো পরবর্তী প্রজন্ম সিরিয়াসলি সাহিত্য বা কবিতার দিকে আকৃষ্ট হবার মানসিকতাটুকু হারিয়ে ফেলেছে। তবে অতটা হতাশ হবার কারণ নেই। কেউ না কেউ আসবে যারা প্রেম এবং ভালোবাসায় বাংলা সাহিত্যচর্চাকে বুক দিয়ে আগলে রাখবে। অন্তত আমার তো একথা ভাবতে ভালো লাগে।

**কবিতা নিয়ে আপনার ভাবনা ?**

কবিতা আমার কাছে শখ নয়, আমার জীবন যাপন। নিজেকে দেখা, নিজের সঙ্গে কথা বলা। এই পৃথিবীতে কারও সঙ্গে আমাদের কোন কমিউনিকেশন হয় না। আমার মনে হয় আমাদের আশেপাশের মানুষ বোবা এবং কালা। তারা আমার কথা বোঝে না, আমার ভাষা বোঝে না, তাদের ভাষাও আমি বুঝি না। পৃথিবী জুড়ে 'লোনলি ক্রাউড'। এদের সঙ্গে আমি যে সাংকেতিক ভাষায় কথা বলতে চাই সে ভাষা হচ্ছে কবিতার ভাষা। যারা সেই ভাষা বুঝতে পারে তাদের সঙ্গে গড়ে ওঠে আমাদের যোগাযোগ। তাছাড়া এই নিখিল বিপর্যয়ের মধ্যে, সংকটের মধ্যে, আবিলতার মধ্যে, অসহায়তার মধ্যে কবিতাই একমাত্র আমার সঙ্গী। কবিতাই আমার ত্রাণশিবির।

**আপনি একজন অত্যন্ত ছন্দসচেতন কবি। ছন্দ সম্পর্কে আপনার ভাবনা বিভিন্ন প্রবন্ধে ছড়িয়ে আছে। আপনি কি ছন্দের কোনো প্রাথমিক পাঠ নিয়েছিলেন?**

ছন্দ আমার এমনিতে কানে এসেছে, এসেছে রবীন্দ্রকবিতা আবৃত্তি করতে করতে। তারপর ছন্দ নিয়ে পড়াশোনা করেছি। আমার তাকে প্রচুর ছন্দের বই আছে। খুব মূল্যবান। আমি নিজেও 'বিষ্ণুপ্রিয়া মণিপুরী ছন্দপরিচয়' নামে একটা বই লিখেছি।

**কবির ছন্দজ্ঞান কতটা আবশ্যক ?**

ছন্দ হচ্ছে একটা শক্তি, কবিত্বের প্রথম সোপানই হচ্ছে ছন্দজ্ঞান। ছন্দজ্ঞান যে অর্জন করতে পারেনি তার পক্ষে ছন্দ ভাঙা সম্ভব নয়। আমি একবার আকাশবাণীতে ছন্দ নিয়ে একটা 'টক' দিয়েছিলাম তাতে একটা কবিতা পড়েছিলাম সেটা এখানে উদ্ধৃত করতে চাই–

ছন্দের প্রাথমিক পাঠ যার জানা নেই।
আলুর বেপারী হতে তার কোনো মানা নেই ॥
কিন্তু যে কবি হবে ছন্দ সে শিখবেই।
মাঝে মাঝে কবিতাতো ছন্দেতে লিখবেই ॥
বাজিমাত কোনোদিন হয় নাকো সস্তায়।
ভাব যত উঁচু হোক থাকে নাকো রস তায় ॥
রামা শ্যামা যদু মধু সকলেই কবি নয়।
কেউ কেউ কবি আর বাকি সব অভিনয় ॥

তাই বর্তমান প্রজন্মের কবিদের ছন্দ আয়ত্ত করতে অনুরোধ করছি। ছন্দ শেখানোর জন্য আমিই প্রথম বিষ্ণুপ্রিয়া মণিপুরি ভাষায় ছন্দের বই লিখেছি। বইটা মোটামুটি চলছে। তবে অধিকাংশ পাঠক শুধু উদাহরণগুলো পড়ে। এটাই তো দুঃখ। 'নুয়া এলা' পত্রিকায় একটা কবিতা বেরিয়েছিল, নাম 'ছন্দের ওপর থুতু ফেলে দিই', লিখেছেন একজন তথাকথিত কবি।

**অনুজ কবিদের ছন্দজ্ঞান সম্পর্কে কিছু বলবেন ?**

অনুজ কবিদের ছন্দজ্ঞান একটু কম মনে হয়।

**আলংকারিক বিচারে আপনি ধ্বনিবাদী না রসবাদী?**

এই ধরনের কোনো বাদ বা তত্ত্বের প্রতি আমার আনুগত্য নেই। ধ্বনি এবং রস দুটো মিলে একটা কবিতা দাঁড়ায়। তত্ত্ব সাহিত্যকে বুঝতে বোধহয় সাহায্য করে না। বোধের, মননের ওপর সাহিত্য দাঁড়িয়ে আছে। তত্ত্বের আলোচনা ক্লাশরুমে আবদ্ধ থাকলেই ভালো।

**একজন কবির দায়বদ্ধতা কোথায়?**

কবির দায়বদ্ধতা শুধুমাত্র কবিতার কাছে আর কারও কাছে নয়। এই দায়বদ্ধতা নিয়ে আমার একটা কবিতা আছে 'দায়বদ্ধতার প্রতি নিবেদন'। একজন পুলিশ আইনের কাছে দায়বদ্ধ, একজন শ্রমিক তার কাজের কাছে দায়বদ্ধ, একজন বাস কন্ডাকটার যাত্রীদের কাছে দায়বদ্ধ, একজন কবিও কবিতার কাছেই দায়বদ্ধ থেকে যায় সারা জীবন। একজন পাঠকের হৃদয়কে, মনকে, তার চৈতন্যকে জাগিয়ে তোলাই একজন কবির কাজ। কবিতা সমাজ-সংস্কারের হাতিয়ার নয়, বিপ্লবের শ্লোগান বা অন্য কিছু নয়। কবিতাকে কবিতাই হয়ে উঠতে হবে, আর কিছু না। রবীন্দ্রনাথ চণ্ডীমঙ্গলের উদ্ধৃতি দিয়েছেন তাঁর একটি প্রবন্ধেঃ 'দুঃখ কর অবধান দুঃখ কর অবধান। আমানি খাবার গর্ত দেখ বিদ্যমান ॥' এতে দারিদ্র্যের চিত্রটা হয়তো প্রকাশিত হয়েছে, কিন্তু লাইন দুটো কবিতা হয়ে ওঠেনি। কবির সাধনা নির্মাণ ও সৃষ্টির সাধনা, গড়ে তোলার সাধনা। একজন কবির কাছে আমি পাঠক হিসেবে এইটকুই প্রার্থনা করি। ভালো কবিতা লেখার জন্য পাঠকের কাছে দায়বদ্ধ থাকেন কবি। সারা জীবন সাধনা করে যদি একটা ভালো কবিতা লিখতে পারা যায় তাহলেই কবিজীবন সার্থক মনে করব আমি।

**প্রায়শই আলোচনায় উঠে আসে যে আজকের সময়টা সাহিত্যসৃষ্টির পক্ষে অনুকূল নয়। এ বিষয়ে আপনি কী ভাবেন?**

সাহিত্য সৃষ্টির পরিবেশটা একজন কবি নিজেই সৃষ্টি করবেন। কোকিলের ডাক, চাঁদের আলো কবির হাতে কেউ তুলে দেবে না। যখন যেখানে থাকি যেভাবে থাকি সেইভাবেই কবিতার পরিবেশ কবির কাছে সৃষ্টি হয়। সময়ের পরিবর্তনের সঙ্গে সঙ্গে কবির ভাবনারও পরিবর্তন হয়। ক্রাইসিসের ডাইরেকশন-এর পরিবর্তন হয়। এই পরিবর্তন কবিতার ওপর নানানভাবে ক্রিয়াশীল হয়ে থাকে। সময় অবশ্যই শরীর এবং হৃদয়কে পরিবর্তিত করে। কবিকে ম্যাচিউরিটি দেয়। শক্তিপদর প্রথম কবিতার বইয়ের নাম 'সময়-শরীর-হৃদয়'।

**আপনি একজন সফল অনুবাদক। অনুবাদের মাধ্যমে বিষ্ণুপ্রিয়া মণিপুরি ভাষাকে আপনি যথেষ্ট সমৃদ্ধ করেছেন। একজন অনুবাদকের ভূমিকা কী হওয়া উচিত?**

ভালো লাগা থেকেই অনুবাদ করেছি। দেশকালের দ্বারা বিচ্ছিন্ন একজন কবির কবিতা আমাকেও আলোড়িত করে। সেই কবিতাটি আমি পাঠকের কাছে পৌঁছে দিতে চাই নিজের ভাষায়, নিজের ভঙ্গিতে। তাছাড়া পৃথিবীর কোথায় কী লেখা

হয়েছে বা হচ্ছে একজন পাঠক হয়তো সুযোগের অভাবে জানতে পারে না। নিজের রচনার পাশাপাশি আমি সেইসব কবিতাও পাঠকের কাছে পৌঁছে দিতে চেয়েছি। অনুবাদ করতে গিয়ে আমি যে সমস্ত সমস্যার সম্মুখীন হয়েছি সে সব কথা আমার 'অনুবাদকল্প' (বিষ্ণুপ্রিয়া মণিপুরি) গ্রন্থের ভূমিকায় আলোচনা করেছি। সেই সঙ্গে অনুবাদ বলতে কী বুঝি সে সম্বন্ধেও বলেছি। রবীন্দ্র-কবিতার অনুবাদের ভূমিকায় রবীন্দ্রনাথের কবিতার অনুবাদ সম্পর্কে আমি যা বলেছি, ঢাকার প্রথম শ্রেণির দৈনিকে তার উদ্ধৃতি দেওয়া হয়েছে। কালিদাসের 'মেঘদূত'-এর অনুবাদ করতে গিয়ে এক ধরনের সমস্যার সম্মুখীন হয়েছি, আবার 'রুবাইয়াৎ-ই-ওমর খৈয়াম'-এর অনুবাদে সমস্যা হয়েছে আরেক ধরনের। আমার প্রায় ৩৫০ পৃষ্ঠার অনুবাদগ্রন্থ 'অনুবাদকল্প' দুই খণ্ডে বাংলাদেশ থেকে প্রকাশিত হয়েছে। তাতেও অনুবাদের নানান সমস্যা নিয়ে বিস্তারিত আলোচনা আছে। অনুবাদ শুধুমাত্র বিদেশি কবিদের সঙ্গে পরিচয় ঘটায় না যে ভাষার অনুবাদ হল সেই ভাষাকেও সমৃদ্ধ করে। নিজের ওপরে পরীক্ষা-নিরীক্ষাও অনুবাদের দ্বারা করা যায়। জাপান থেকে শুরু করে ব্রাজিলের প্রধান ভাষার প্রধান কবিদের শ্রেষ্ঠ কবিতার অনুবাদ করেছি।

**আপনি কি কবিতার নৈর্ব্যক্তিকতায় বিশ্বাসী?**

অবশ্যই না। আমার কবিতা মানে আমি। আমার কবিতা মানে আমার জীবন। সমাজ এবং সময় আমার কবিতায় কোনো না কোনোভাবে ক্রিয়াশীল হয়েছে। যেমন দাঙ্গার পরিপ্রেক্ষিতে লিখেছি 'একটি তুচ্ছ মৃত্যু'। তাছাড়া দারিদ্র্য নিয়ে লেখা 'কিস্‌সা-কাহিনী', ইমারজেন্সির সময়ে লেখা 'হারানো অঙ্গুরী' প্রভৃতি কবিতায় সচেতনভাবে সমাজ ও সময় এসেছে।

**'অতন্দ্র' পত্রিকায় আপনি লেখেননি। 'স্বপ্নিল'-এ লেখার পর 'সাহিত্য'-এ আপনার পুনরায় যে আত্মপ্রকাশ ঘটে, তারপর থেকে ধারাবাহিকভাবে আজও লিখে চলেছেন। এক্ষেত্রে 'সাহিত্য' সম্পাদক বিজিৎকুমার ভট্টাচার্যের ভূমিকা কতটা? 'সাহিত্য'-এ পুনঃপ্রকাশের ঘটনাকে কি আমরা আপনার কবিজীবনের নবজন্ম বলতে পারি?**

হ্যাঁ, নিশ্চয়ই নবজন্ম বলা যায়। 'সাহিত্য'র একটি সম্পাদকীয়তে আছে "সাহিত্যে স্বমহিমায় ফিরে এসেছেন ব্রজেন্দ্রকুমার সিংহ।" আমি অবশ্যই 'সাহিত্য' সম্পাদকের কাছে ঋণী। 'সাহিত্য' না থাকলে হয়ত আমি হারিয়ে যেতাম।

**আপনার দীর্ঘ কবিজীবনের মধ্যে তো অনেক বিচিত্র অভিজ্ঞতা ছড়িয়ে রয়েছে। তা, সেসব নিয়ে আত্মজীবনী লেখার কথা ভেবেছেন কখনো?**

হ্যাঁ, ভাবছি কবিজীবনের তিক্ততা ও মধুর অভিজ্ঞতাগুলিকে নিয়ে একটা বই লিখব। তোমাকে একটা মজার ঘটনা বলি। সুনীল গঙ্গোপাধ্যায় ১৯৬৬ বা ৬৭-তে একটা কবিসম্মেলনে কাছাড় এসেছিলেন। সেই কবিসম্মেলনের সংবাদ 'দেশ'-এ ছাপা হয়েছিল। সুনীল নিজেই সংবাদটি লিখেছিলেন বলে সেই সংবাদে

সুনীলের উল্লেখমাত্র নেই। আমি তখন 'দেশ'-এ একটা চিঠি লিখেছিলাম যে এই সংবাদটি অপূর্ণ কারণ, প্রধান অতিথি হিসেবে এই কবিসম্মেলনে সুনীল এসেছিলেন এবং তিনি গান গেয়েছিলেন, 'এসে গেছে বিপিন সুধা / বাজে ওষুধ আর খাব না।' আমার এ চিঠিটা পেয়ে সাগরময় ঘোষ সুনীলকে ডেকে পাঠিয়ে বলেছিলেন– গাও তো আমার সামনে, সুর-টুর ভুল হয়েছে কি না দেখি। সুনীল আমার সেই চিঠি কোনোক্রমে সাগরময়ের হাত থেকে উদ্ধার করে পালিয়ে এসেছিলেন এবং এ ঘটনাটি একটা চিঠিতে খুব মজা করে জানিয়েছিলেন।

**শুনেছি নাটক আপনার প্রিয় বিষয়। বরাক উপত্যকার নাট্যচর্চা সম্পর্কে আপনি কী ভাবেন?**

বরাক উপত্যকায় নাট্যচর্চা একটা আন্দোলনে দানা বাঁধেনি। ফলে এখানকার নাট্যচর্চা শৌখিন চর্চাকে অতিক্রম করতে পারেনি। শিলচর দূরদর্শনে যে নাটকগুলো দেখানো হয় সেগুলো কুৎসিত এবং নিম্নমানের। বাইরে এর চেয়ে ভালো নাটক হয়।

**বরাক উপত্যকার সামাজিক-সাংস্কৃতিক জীবনে বাঙালির সঙ্গে অন্যান্য ভাষিক জনগোষ্ঠীর সম্পর্কের বিষয়টিকে একজন অবাঙালি হিসেবে আপনি কোন দৃষ্টিতে দেখেন?**

বরাক উপত্যকার সাহিত্যচর্চা অন্যান্য ভাষিক সম্প্রদায়কে অন্তত বিষ্ণুপ্রিয়া মণিপুরিকে খুবই উপকৃত করেছে। আমার মনে হয় আরও উদ্যোগী হয়ে এই মেলামেশাটাকে বাড়াতে হবে যাতে এর ফল সুদূরপ্রসারী হয় এবং পারস্পরিক লাভদায়ক হয়।

**বরাক উপত্যকায় মাতৃভাষা সংগ্রামের একটা রক্তাক্ত ঐতিহ্য রয়েছে। বাংলা এবং বিষ্ণুপ্রিয়া মণিপুরি ভাষা সেই ঐতিহ্য লালন করছে। বরাকে ভাষা-সাহিত্যচর্চার সঙ্গে একটা আত্মমর্যাদার লড়াই যুক্ত হয়ে আছে। আপনি তো দুই ভাষাতেই সাহিত্যচর্চা করেন, এই বিষয়ে আপনার অনুভূতি জানতে চাই।**

আমি বলব আত্মরক্ষার লড়াই, আইডেনটিটির লড়াই। আজকে আইরিশ ভাষা লুপ্ত হয়ে গেছে। ভাষার আক্রমণে বরাকের কোনও ভাষাই লুপ্ত বা ক্ষতিগ্রস্ত হোক এটা চাই না। এই লড়াইটা চালিয়ে যেতেই হবে ভেতরে এবং বাইরে। মনে রাখতে হবে বছরের ৩৬৫ দিনই ১৯ মে এবং আমার ভাষার জন্যে আমারও কিছু করার আছে।

**আমাদের নতুন প্রজন্ম বাংলাভাষা জানে না, উৎসাহ বোধ করে না– এই সমস্যাটি নিয়ে কিছু ভেবেছেন ?**

শুধু নতুন প্রজন্ম নয় পুরনো প্রজন্মের মধ্যেও বাংলা-জানা লোক খুব কম। পুরনো প্রজন্মেও বাংলাভাষার জিনিয়াসকে আয়ত্ত করেছে এরকম লোক বিরল। নতুন প্রজন্মকে যদি বাংলাভাষার দিকে ফেরাতে হয় তাহলে ইংরেজি বিদ্যালয়ের পাঠ্যসূচিতে বাংলাকে আরও বেশি গুরুত্ব দেবার জন্য চেষ্টা করা উচিত।

**শিক্ষক হিসেবে নিজেকে কতটা সফল মনে করেন? শিক্ষকতার বিশেষ কোনো স্মৃতি মনে পড়ে?**

জানি না আমি কতটা সফল। তবে শিক্ষকতা করতে পেরে আমি ধন্য। খুব আনন্দ পেয়েছি, অন্য কোন কাজে এত আনন্দ পেতাম না। সে জন্যেই ১৯৬৬-তে সিভিল সার্ভিস পেয়েও যাইনি, শুধু শিক্ষকতা করব বলে। হাইলাকান্দি কলেজের অধ্যক্ষ থাকার সময়ে নানান সমস্যায় বিধ্বস্ত হয়ে যখন কলেজ থেকে বাড়ি ফিরতাম তখন মেঘদূতের শ্লোকগুলো অনুবাদ করেছি এবং দেখেছি একটা শ্লোক অনুবাদের পরেই আমি ক্লান্তি অবসাদ এবং ষড়যন্ত্রের কথা সম্পূর্ণ ভুলে গিয়েছি। যে ছেলেকে প্রচণ্ড ধমক দিয়েছি, ক্লাশ থেকে বের করে দিয়েছি সেইসব ছেলেরাই পরে বাসে, ট্রেনে, ব্যাঙ্কের লাইনে আমার জন্য জায়গা ছেড়ে দিয়েছে। এর চেয়ে মধুর অভিজ্ঞতা আর কী হতে পারে। আমি অবশ্য দুষ্টু ছেলেদের ট্যাক্‌ল করতেই ভালোবাসতাম এবং আনন্দও পেতাম।

**আপনি তো আবৃত্তিচর্চা করেন...**

আমি সঠিকভাবে আবৃত্তিকার নই। তবে আবৃত্তি করতে ভালোবাসি। অন্যের কবিতা আবৃত্তি করি না, সাধারণত নিজের কবিতাই পাঠকের কাছে পৌঁছে দিতে চাই। প্রথম জাতীয় কবিতা উৎসবে যোগদান করে আমি নিজের কবিতাই আবৃত্তি করেছি। আমি মনে করি কবিতার আবৃত্তি এক ধরনের মানে-বলা। যেমন, শক্তি চট্টোপাধ্যায়ের অনেক দুর্বোধ্য কবিতা তাঁর মুখে শুনলে সুবোধ্য হত।

**কখনও গল্প লেখার ইচ্ছে হয়েছে কি?**

আমার একটি গল্প ১৯৭০ সালে 'নবকল্লোল' পত্রিকায় প্রকাশিত হয়েছে। ইচ্ছে করলে কবিতাগুলিকে গল্পে রূপান্তরিত করতে পারব। কেউ অনুরোধ করেনি, টানও অনুভব করিনি তাই গল্প লেখা হয়নি।

**লিটল ম্যাগাজিন সম্পাদনা করেছেন?**

হ্যাঁ, হাইলাকান্দি থেকে 'সমাবর্তন' নামে একটি পত্রিকা করেছিলাম কিছুদিন।

**সাহিত্যে প্রাতিষ্ঠানিকতা সম্পর্কে আপনি কী ভাবেন?**

প্রতিষ্ঠান বা এস্টাব্লিশমেন্টকে বিরোধিতা করাই একজন তরুণ কবির পক্ষে স্বাভাবিক। অবশ্য সেই প্রতিষ্ঠানবিরোধী তরুণ কবিও এক সময় অবলীলাক্রমে প্রতিষ্ঠানের কৃষ্ণগহ্বরে চলে যায়। প্রতিষ্ঠান তার সুবিধামত মার্কেটিং করে। সাহিত্যের ব্যবসা না করে অন্য যে কোনো লাভজনক ব্যবসাও করতে পারত। ফলে প্রতিষ্ঠানের কাছ থেকে বড় বেশি আশা করা অন্যায়। নিজের লড়াই নিজেকে চালিয়ে যেতে হবে। রবীন্দ্রনাথ বলেছিলেন, "'টাইমস' এর জগদ্‌বিখ্যাত প্রকাশস্তম্ভে নাই বা প্রকাশিত হল আমাদের নাম। যে কোনো কবিরই এই কথাটা মনে রাখা উচিত। বুদ্ধদেব বসু বলেছিলেন, কোথায় লিখলাম সেটা বড় কথা নয়, কী লিখলাম সেটাই আসল।"

**লেখায় ছেদ পড়েছে কখনো? পড়লে কী করেন?**

প্রায়ই লেখায় ছেদ পড়ে। কিছুদিন লিখতে পারি না। তখন অনুবাদ করি। অনুবাদ করতে করতে আমার একটা ধারণা হয়েছে যে বাংলা কবিতা পৃথিবীর কোনো দেশের কোনো ভাষার কোনও কবিতার চেয়ে ন্যূন নয়। হয়তো বাংলা কবিতাকে ভালোবাসি বলেই আমার এমন মনে হয়েছে।

**আপনার প্রিয় বন্ধু ?**

আমার বন্ধু খুব কম। শক্তিপদ চলে যাওয়ার পর বুঝতে পারছি ও আমার প্রিয় বন্ধু ছিল। তা ছাড়া শক্তিপদর কাছেই সবকিছু খুলে বলতে পারতাম এবং মনের সুখে পরনিন্দা করতে পারতাম। একবার শক্তিপদকে টেলিফোন করে বললাম, আজকের কাগজ দেখেছ, ওপার থেকে প্রশ্ন এল– কী? আমি বললাম– আমি এফিডেভিট করে সিলেটি ব্রাহ্মণ হয়েছি। ওপার থেকে উত্তর এল– ও, আপনি বোধহয় আমার দাদাকে খুঁজছেন। একটু বাদে শক্তিপদ এসে টেলিফোনে আমার চৌদ্দগুষ্টি উদ্ধার করল। এটা শক্তিপদর সঙ্গেই সম্ভব। শক্তিপদকে নিয়ে সামনাসামনি ঠাট্টা করেছি। ও রেগে যায়নি বরং উল্টে আমাকে ঠাট্টা করেছে। শক্তিপদ আমার কলেজ-জীবনের বন্ধু। ওর নানান আত্মকথায় আমার প্রসঙ্গ আছে।

**কোনো সরকারি স্বীকৃতি পেয়েছেন ?**

হ্যাঁ আসাম সরকারের সাহিত্য পেনশন পাচ্ছি ২০০১ সাল থেকে।

**ভবিষ্যতে কী করতে চান?**

আরও লেখা ও বই প্রকাশের ইচ্ছে আছে।

**তমোজিৎ সাহা :** সম্পাদক, সাহিত্য বিভাগ, দৈনিক সাময়িক প্রসঙ্গ, শিলচর, আসাম।

# ব্রজেন্দ্রকুমার সিংহ : জীবনপঞ্জি

**জন্ম :** ১২ ফেব্রুয়ারি ১৯৩৮ খ্রিষ্টাব্দ। ভারতের আসাম রাজ্যের কাছাড় জেলার পাকইপার গ্রামে। বাবার নাম ব্রজলাল সিংহ। মায়ের নাম নীলমঞ্জুরী দেবী। বাবা পুলিশ বিভাগে চাকুরি করতেন।

**শিক্ষাজীবন :** ১৯৪৩ সালে পাঁচ বছর বয়সে পাকইপার গ্রামের পাঠশালায় ভর্তি হন। পিতার বদলিসূত্রে একবছর পর গৌহাটির পানবাজার বালক বিদ্যালয়ে স্থানান্তরিত হন। তারপর গৌহাটি রামকৃষ্ণ মিশন পাঠশালা। এই বিদ্যালয় থেকেই প্রাথমিক শিক্ষার পাঠ সমাপন করে ভর্তি হন গৌহাটির সিলভার জুবিলি অ্যাংলো বেঙ্গলি হাইস্কুলে। সেখানে থেকে ১৯৫২ সালে হাইলাকান্দির ভিক্টোরিয়া মেমোরিয়াল হাইস্কুলে চলে আসেন। এই স্কুলে থেকে ১৯৫৬ সালে ম্যাট্রিক পরীক্ষা পাশ করেন। শিলচর গুরুচরণ কলেজ থেকে ১৯৫৮ সালে আইএ, ১৯৬০ সালে অর্থনীতিতে অনার্সসহ বিএ এবং কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে ১৯৬২ সালে এমএ পাশ করেন।

**কর্মজীবন :** ১৯৬৩ সালে হাইলাকান্দির শ্রীকিষন সারদা কলেজের অর্থনীতি বিভাগে শিক্ষাকতার মাধ্যমে কর্মজীবন শুরু। ১৯৯৯ সালের ৩১ মার্চ ঐ কলেজের অধ্যক্ষ হিসেবে অবসর গ্রহণ। অর্থনীতির তুখোড় এই অধ্যাপক অর্থনীতি বিষয়ে পাঁচটি পাঠ্যবই রচনা করেছেন।

**সংসার-জীবন :** ১৯৬৫ সালে ব্রজেন্দ্রকুমার সিংহ শিলচরের মাছুঘাট গ্রামের বিশিষ্ট সমাজসেবী ও ধর্মবেত্তা কৃষ্ণকুমার দেববর্মার কন্যা সুখদা সিংহের সাথে পরিণয়সূত্রে আবদ্ধ হন। শ্রীমতী সুখদা সিংহও একজন সমাজকর্মী। 'প্রতিশ্রুতি মহিলা -কল্যাণ সমিতি' নামের একটি স্বেচ্ছাসেবামূলক সংগঠনের সভাপতি হিসেবে দুঃস্থ মহিলাদের কল্যাণে নিরলসভাবে কাজ করে যাচ্ছেন। ব্রজেন্দ্রকুমার সিংহ এক মেয়ে ও দুই ছেলের জনক। মেয়ে মণিদীপা সিংহ গৃহিণী। বড় ছেলে মণিময় সিংহ ব্যবসার সাথে জড়িত আছেন। ছোট ছেলে মণিরূপ সিংহ পেশায় কম্পিউটার প্রকৌশলী, বর্তমানে সিঙ্গাপুরে কর্মরত। মণিরূপ একজন ভাল ক্রিকেটারও।

**বিদেশ ভ্রমণ :** ১৯৯৭ সালে পৌরি আয়োজিত 'মণিপুরি সমাজে রবীন্দ্রনাথ' শীর্ষক একটি সেমিনারে প্রধান অতিথি হিসেবে প্রথম বাংলাদেশ আগমন। পরে আরো দু'বার তিনি বাংলাদেশে আসেন ।

**কর্মের স্বীকৃতি :** আকাশবাণী শিলচর থেকে সংবর্ধনা, বিষ্ণুপ্রিয়া মণিপুরি রাইটার্স ফোরামের সংবর্ধনা, শিলচরের ভাষাশহিদ স্মারক সমিতির সংবর্ধনা, দৈনিক যুগশঙ্খ-এর সংবর্ধনা, শিংলার বিষ্ণুপ্রিয়া মণিপুরি সাহিত্য ও সংস্কৃতি একাডেমি কর্তৃক প্রদত্ত 'নাকু অজা ফুনেই পণ্ডিত পুরস্কার', আগরতলার বিষ্ণুপ্রিয়া মণিপুরি সাহিত্য রুহিবৃত্তি শিংলুপ পুরস্কার, বিষ্ণুপ্রিয়া মণিপুরি উন্নয়ন পরিষদ পুরস্কার, মহেন্দ্র মেমোরিয়াল পুরস্কার, ভারতীয় জাতীয় কংগ্রেস হাইলাকান্দির 'স্বাধীনতার সুবর্ণজয়ন্তী সম্মান', ড. কালীপ্রসাদ সিংহ স্মারক পুরস্কার, হাইলাকান্দি জেলা প্রশাসন থেকে 'সাম্প্রদায়িক সম্প্রীতি পুরস্কার'সহ আরো অনেক পুরস্কার ও সংবর্ধনা লাভ করেছেন। ব্রজেন্দ্রকুমার সিংহ বিভিন্ন সাহিত্য-সম্মেলনে সভাপতিত্ব করেছেন, বিভিন্ন অনুষ্ঠানে বক্তৃতা করেছেন। আসাম বিশ্ববিদ্যালয়ের অর্থনীতি ও বাণিজ্য বিভাগের ভবনের ভিত্তিপ্রস্তর স্থাপন করেছেন। বীক্ষণ চলচ্চিত্র উৎসবের উদ্বোধন করেছেন। তাঁর আবৃত্তি ও সাক্ষাৎকার আকাশবাণী আর্কাইভে সংরক্ষিত হয়েছে।

**লেখালেখি :** ব্রজেন্দ্রকুমার সিংহ বাংলা ও মাতৃভাষা বিষ্ণুপ্রিয়া মণিপুরিতে প্রায় ৪০টি বই লিখেছেন। 'প্রতিশ্রুতি' নামে বিষ্ণুপ্রিয়া মণিপুরি ভাষার একটি পত্রিকা সম্পাদনা করেছেন। মানসম্পন্ন এই পত্রিকাটি বিষ্ণুপ্রিয়া মণিপুরি সাহিত্যের বিকাশে বেশ ভূমিকা রেখেছিল।

**প্রকাশিত বইয়ের তালিকা**

**বাংলা :** ভিখারি বালকের গান (কাব্য), ত্রাণশিবির (নাটক), উত্তরা (সম্পাদনা, রবীন্দ্রনাথ বিষয়ে বিভিন্ন লেখকের সাক্ষাৎকারমূলক সংকলন), বাংলা ছন্দ পরিচয় (প্রকাশিতব্য), কিছু গদ্য (প্রকাশিতব্য)।

**বিষ্ণুপ্রিয়া মণিপুরি :** চক্রবৃদ্ধি (নাটিকা), লেহাও ফুলগরে, এলার খুৎতল, ধ্রুবপদ, মেরাক সেরাক, কণ্ঠগিরো (নাটিকা), বিরহী যক্ষর এলাহান, জিনজিনি, পৌরেই (সম্পাদিত), মেয়েক মেঠেল ১ম ভাগ (সম্পাদিত), রসবিলাস, চিকংলেই, সিকাডেইনি, বিষ্ণুপ্রিয়া মণিপুরী ছন্দপরিচয়, আহির পানির পথগ, ফিরাল, জার্নাল, টৌনাটিং, সুদর্শনচক্র, ঠকর কাঠি, ব্রজেন্দ্রকুমার সিংহ রচনাসমগ্র ১, জলসিটা না পানিসিটা, লিকসই (প্রকাশিতব্য)।

**ধনঞ্জয় রাজকুমার ছদ্মনামে প্রকাশিত বই :** রুবাইয়ৎ-ই-ওমর খৈয়াম, মিকুপর চেরি ফুল, হপনর বাবুয়ানি, কিমে অয়া আছৎ ইকাইতাপি, লক্ষ্মী গিথানক (নাটিকা), ভিক্ষা দেনে এরে আহিগিতৌ, কুরৌ আহান রবীন্দ্রনাথ, জোনাকহান বার কুসুমলেই, দুঃখ মাচুর হমাজক, রাজপ্রশ্ন (নাটিকা), কালিদাসর মেঘদূত, অনুবাদকল্প : ১ম খণ্ড, অনুবাদকল্প : ২য় খণ্ড, ওইদিপউস, মাত-নেই কইনার পালাহান, ডাকঘর।

গ্রন্থনা : সমরজিত সিংহ, পৌরির অন্যতম উপদেষ্টা।

ভাষাশহিদ দিবসে কবি ব্রজেন্দ্র গিরক; লগে গল্পকার ঝুমুর পাণ্ডে (গিরকর বাণ্ডেদে) বারো অন্যান্য।

হাইলাকান্দি জেলা কংগ্রেস সভাপতি সন্তোষকুমার রায় গিরকরে আসাম সরকার প্রদত্ত শ্রেষ্ঠ সমবায় পুরস্কারহান কবি ব্রজেন্দ্র গিরকে প্রদান করের।

কবি শক্তিপদ ব্রহ্মচারীর লগে ব্রজেন্দ্র গিরক; 'নন্দিনী'র অনুষ্ঠানে।

বরাক উপত্যকা বঙ্গসাহিত্য ও সংস্কৃতি সম্মেলনর অধিবেশনে ব্রজেন্দ্রঃ গিরকর বাতেদে অমর মিত্র, বাঙেদে কবি অলোক সরকার বারো জেলাশাসক কাকতি বরা।

বিখ্যাত ঔপন্যাসিক সুনীল গঙ্গোপাধ্যায়র লগে কবি ব্রজেন্দ্র; হাইলাকান্দিৎ বরাক উপত্যকা বঙ্গসাহিত্য ও সংস্কৃতি সম্মেলনর অধিবেশনে আহিসিল অহাৎ।

'সাগ্নিক'র অনুষ্ঠানে কবি ব্রজেন্দ্র; গিরকর বাতেদে কবি অনুরূপা বিশ্বাস বারো বাঙেদে হাইলাকান্দির জেলাশাসক পি.সি. গোস্বামী।

আসাম বিশ্ববিদ্যালয়র অর্থনীতি বারো বাণিজ্য ভবনগর শিলান্যাস করের কবি ব্রজেন্দ্রঃ পিঠিং উপাচার্য ড. তপোধীর ভট্টাচার্য।

বরাক উপত্যকা বঙ্গসাহিত্য ও সংস্কৃতি সম্মেলনর রজত-জয়ন্তী অধিবেশনে সভাপতির আসনে ব্রজেন্দ্র গিরক।

মাধবপুরর জবলার পারে গীতিস্বামীর জন্মভিটাগৎ ব্রজেন্দ্র; লগে বাংলাদেশর সমাজকর্মী দাপাহান।

পৌরির গীতিস্বামী অ্যাওয়ার্ড প্রদান অনুষ্ঠানর প্রধান অতিথি প্রফেসর ড. মুস্তাফা নূর-উল ইসলাম গিরকরে নিজর লেংকরা কাব্যগ্রন্থ আহান উপহার দের কবি ব্রজেন্দ্র।

বঙ্গোপসাগরর সৈকতে কবি ব্রজেন্দ্র বারো কবিপত্নী সুখদা সিংহ।

সস্ত্রীক কবি শক্তিপদ ব্রহ্মচারীর লগে ব্রজেন্দ্র গিরক।

পৌরির গীতিস্বামী অ্যাওয়ার্ড প্রদান অনুষ্ঠানে অতিথির আসনে কবি ব্রজেন্দ্র।

পৌরিয়ে থৌরাং করিসিলা 'মণিপুরী (বিষ্ণুপ্রিয়া) ঠারে সাহিত্যচর্চাঃ সমস্যা বারো সম্ভাবনা' শীর্ষক সেমিনারে প্রধান অতিথির বক্তব্য দের কবি ব্রজেন্দ্র।

পাথারকান্দিৎ বিষ্ণুপ্রিয়া মণিপুরী মহামেলর অনুষ্ঠানে দর্শকাসনে কবি ব্রজেন্দ্র (মুরগৎ টুপিগ বরিয়া); পিঠিৎ প্রয়াত মন্ত্রী বিমল সিংহ।

আবৃত্তির অ্যালবাম 'মেরাক সেরাক' বারো 'ব্রজেন্দ্রকুমার সিংহ রচনাসংগ্রহ'র মোড়ক উন্মোচন অনুষ্ঠানে কবি ব্রজেন্দ্র; গিরকর বাতেদে অধ্যাপক বারীন্দ্র সিংহ বারো ঝুমুর পাঙে।